রাজ্য ওরে আমি, সই! উদ্যানস্বরূপে
সাজানু সিংহলে কি লো দিতে পরজনে?
জলে রাগে দেহ, যদি স্মরি শশিমুখি,
কমলার অহঙ্কার; দেখিব কেমনে
স্বদাসে আমার দেশ দানেন ইন্দিরা?
জলধি জনক তাঁর; তেঁই শাস্ত তিনি
উপরোধে। যা, লো সই, ডাক্ সারথিরে
আনিতে পুষ্পকে হেথা। বিরাজেন যথা
বায়ুরাজ, যাব আজি; প্রভঞ্জনে লয়ে
বাধাব জঞ্জাল, পরে দেখিব কি ঘটে?
স্বর্ণতেজঃপুঞ্জ রথ আইল দুয়ারে
ঘর্ঘরি। হেষিল অশ্ব, পদ-আস্ফালনে
সৃজি বিস্ফুলিঙ্গবৃন্দে। চড়িলা স্যন্দনে
আনন্দে সুন্দরী, সাজি বিমোহন সাজে!

## হতাশা-পীড়িত হৃদয়ের দুঃখধ্বনি

ভেবেছিনু মোর ভাগ্য, হে রমাসুন্দরি,
নিবাইবে সে রোষাগ্নি,—লোকে যাহা বলে,
হ্রাসিতে বাণীর রূপ তব মনে জ্বলে;—
ভেবেছিনু, হায়! দেখি, ভ্রান্তিভাব ধরি!
ডুবাইছ, দেখিতেছি, ক্রমে এই তরী
অদয়ে, অতল দুঃখ-সাগরের জলে
ডুবিনু; কি যশঃ তব হবে বঙ্গ-স্থলে?

# দেবদানবীয়ম্

মহাকাব্য

প্রথম সর্গঃ

কাব্যেকখানি রচিবারে চাহি,
কহো কি ছন্দঃ পছন্দ, দেবি!
কহো কি ছন্দঃ মনানন্দ দেবে
মনীষবৃন্দে এ সুবঙ্গদেশে?
তোমার বীণা দেহ মোর হাতে,
বাজাইয়া তায় যশস্বী হবো,
অমৃতরূপে তব কৃপাবারি
দেহো জননি গো, ঢালি এ পেটে॥

# জীবিতাবস্থায় অনাদৃত কবিগণের সম্বন্ধে

ইতিহাস এ কথা কাঁদিয়া সদা বলে,
জন্মভূমি ছেড়ে চল যাই পরদেশে।
উরূপায় কবিগুরু ভিখারী আছিলা
ওমর ( অসভ্যকালে জন্ম তাঁর ) যথা
অমৃত সাগরতলে। কেহ না বুঝিল
মূল্য সে মহামণির; কিন্তু যম যবে
গ্রাসিল কবির দেহ, কিছু কাল পরে
বাড়িল কলহ নানা নগরে; কহিল
এ নগর ও নগরে, "আমার উদরে
জনম গ্রহিয়াছিলা ওমর সুমতি।"

আমাদের বাল্মীকির এ দশা ; কে জানে,
কোন্ কুলে কোন্ স্থানে জন্মিলা সুমতি।

## পণ্ডিতবর
## শ্রীযুক্ত ঈশ্বরচন্দ্র বিদ্যাসাগর

শুনেছি লোকের মুখে পীড়িত আপনি
হে ঈশ্বরচন্দ্র! বঙ্গে বিধাতার বরে
বিদ্যার সাগর তুমি ; তব সম মণি,
মলিনতা কেন কহ ঢাকে তার করে ?
বিধির কি বিধি সূরি, বুঝিতে না পারি,
হেন ফুলে কীট কেন পশিবারে পারে ?
করমনাশার স্রোত অপবিত্র বারি
ঢালি জাহ্নবীর গুণ কি হেতু নিবারে ?
বঙ্গের সুচূড়ামণি করে হে তোমারে
সৃজিলা বিধাতা, তোমা জানে বঙ্গজনে ;
কোন্ পীড়ারূপ অরি বাণাঘাতে পারে
বিঁধিতে, হে বঙ্গরত্ন! এ হেন রতনে ?
যে পীড়া ধনুক ধরি হেন বাণ হানে
( রাক্ষসের রূপ ধরি ), বুঝিতে কি পার,
বিদীর্ণ বঙ্গের হিয়া সে নিষ্ঠুর বাণে ?
কবিপুত্র সহ মাতা কাঁদে বারম্বার।

# দুরূহ শব্দ ও বাক্যাংশের ব্যাখ্যা

| | | |
|---|---|---|
| **বর্ষাকাল** : | পংক্তি ৩ | রমণ—পুরুষ। |
| **হিমঋতু** : | ১ | হিমন্তের—হেমন্তের ( মধুসূদনের প্রয়োগ )। |
| **রিজিয়া** : | ২৩ | সিন্ধুদেশে—সমুদ্রে। |
| **কবি-মাতৃভাষা** : | | মধুসূদন-বিরচিত প্রথম চতুর্দ্দশপদী কবিতা। ইহারই সংশোধিত রূপ "বঙ্গ-ভাষা" ( 'চতুর্দ্দশপদী কবিতাবলী', ৩ নং কবিতা )। |
| **আত্ম-বিলাপ** : | ১২ | অম্বুমুখে সদ্যঃপাতি—জলের তোড়ে সদ্য সদ্য বিনাশশীল। |
| | ১৯ | সাদে—সাধে। |
| **বঙ্গভূমির প্রতি** : | ২২ | তামরস—পদ্ম। |
| **দ্রৌপদীস্বয়ম্বর** : | ১৭ | বিকচিত—বিকচ ( মধুসূদনের প্রয়োগ )। |
| | ১৮ | দ্বিতীয়—রামায়ণকার বাল্মীকি আদি-কবি বলিয়া মহাভারতকারকে মধুসূদন 'দ্বিতীয় কমল' বলিয়াছেন। |
| **সুভদ্রা-হরণ** : | ৩-১২ | দ্রৌপদীস্বয়ম্বরের প্রায় পুনরুক্তি। |
| | ২০ | শ্রীবরদা—লক্ষ্মী। |
| **ময়ূর ও গৌরী** : | ৩০ | কেশে—মস্তকে। |
| **অশ্ব ও কুরঙ্গ** : | ৩৬ | মৃগয়ী—ব্যাধ। |
| | ৫১ | সাদী—অশ্বারোহী। |
| **দেবদৃষ্টি** : | ১৩ | মেখলেন—মেখলার ন্যায় পরিবেষ্টন করেন। |
| **পুরুলিয়া** : | ৫ | সরস—সরোবর। |
| **কবির ধর্ম্মপুত্র** : | ১১ | তোলি—তুলিয়া। |
| **জীবিতাবস্থায়**… : | ১ | ওমর—তোমার। |